পারত এবং হাতকে মুক্ত রেখে হাতিয়ার ব্যবহার ও অন্য কোন কাজে বেশী প্রয়োগ করতে সক্ষম ছিল। এসব দ্বিপদী প্রাণী উপল খণ্ডের সাহায্যে প্রাণী শিকার করত এবং ক্রমশঃ মাংসাশী হয়ে উঠে। অরণ্যচারী চতুষ্পদী দ্বিপদী হতে লাগল। বানর গেছোজীবন ত্যাগ করে মাটিতে চলাফেরা করার ফলে তারা ক্রমশঃ নর-বানর লক্ষণযুক্ত হ'তে থাকে। রামাপিথেকাসের জীবনধারা অনেকটা গরিলা ও শিম্পাঞ্জির মত। বানর ও মানব জাতির সন্ধিক্ষণে এদের জন্ম এবং মানব জাতির আদিমতম জাতি।

ক্রমবিবর্তনের পথে রামাপিথেকাস্ হ'তে অষ্ট্রালোপিথেকাসের উদ্ভব প্রায় ৭০ লক্ষ (মতান্তরে ৫০-৪০ লক্ষ) বচর পূর্বে প্লায়োসিন যুগে আফ্রিকাতে। এরা রামাপিথেকাস্ থেকে আকৃতিতে বড়, পূর্ণাঙ্গ গরিলার মতন। এরা দক্ষিণী বনমানুষ, কারণ, অষ্ট্রালিস্ (ল্যাটিন) শব্দের অর্থ দক্ষিণী। অষ্ট্রালোপিথেকাস্ দু'গোষ্ঠীভুক্ত ঃ-

১। অষ্ট্রালোপিথেকাস্ রোবাস্টাস্ বা প্যারানথ্রোপাস্ (প্রায়-মানব) রোবাস্টাস্, এবং
২। অষ্ট্রালোপিথেকাস্ আফ্রিকানাস্।

প্যারানথ্রোপাস্ (নিকটজন) রোবাস্টাস্ (বড়) ছিল বলিষ্ঠ, দেহ লোমশ, কপাল সরু ও উচ্চতায় প্রায় ৫ ফুট। অধ্যক্ষ রেমোণ্ড ডার্ট ১৯২৪ সালে দক্ষিণ আফ্রিকায় বেচুয়ানাল্যাণ্ডের টং নামক জায়গায় এক চুনাপাথরের খাদ ভাঙতে গিয়ে অষ্ট্রালোপিথেকাসের প্রথম খুলি আবিষ্কার করেন। ১৯৩৬ সালে ড. ব্রুম ট্রান্সভালের স্টার্কফনটেইন স্থানে অষ্ট্রালোপিথেকাস্ ট্রান্সভালেন্সিস্, পরিবর্তণ নাম প্লেসিআনথ্রোপাস্, যা অষ্ট্রালোপিথেকাসের এক জাতি উদ্ধার করেন। এসব এপ্ মানবের মগজের ধারকত্ব প্রায় ৪৫০-৬০০ ঘন সেন্টিমিটার ; আর বানরের ৪০০ ঘন সেন্টিমিটার। বড় অষ্ট্রালোপিথেকাসরা হাতিয়ার তৈরী ও তার ব্যবহার করেছে। তাদের আমিষ নিরামিষ দু'ই চলে, কখনও বনজ ফল, মূল, কন্দ, শাকসজী, বীজ, সুপারী, বৈঁচী, কখনও ছোট খরগোশ, হরিণ ইত্যাদি জন্তু। তবে মাংসাহারের চেয়ে শাকাহারে ক্ষুন্নিবৃত্তিতে বেশী আগ্রহী ছিল।

১৯৬১ খ্রীষ্টাব্দে প্রখ্যাত নৃবিজ্ঞানী লিকি কেনাইয়াপিথেকাস্-এর জীবাশ্ম পূর্ব আফ্রিকার কেনাইয়াতে সন্ধান পান। ইহা রামাপিথেকাসের সাদৃশ্য এবং তখন পূর্ব আফ্রিকার জলবায়ু, জীবজন্তু ও প্রাকৃতিক পরিবেশ উত্তর ভারতের মত ছিল অনুমান করা হয়। এর পূর্বে আফ্রিকায় এপ্ ও মানুষের বিকাশ ধারার মধ্যবর্তী কিছু উল্লেখযোগ্য জীবাশ্ম পাওয়া গেছে। ১৯৩৬ খ্রীষ্টাব্দে আবিষ্কৃত হলো অষ্ট্রালোপিথেকাস্ রোবস্টাস্ (বড়), অষ্ট্রালোপিথেকাস্ বয়েসি/ আফ্রিকানাসের (ছোট) চেয়ে ইহা বড় আকারের ।লিকি ও তাঁর স্ত্রী মেরী লিকি পূর্ব আফ্রিকার টাঙ্গানিকায় কঙ্গো নদীর গিরিখাতে ওল্ডুভাই (জার্মান ভাষায়, ওলদোওয়ে) গর্জে ১৯৫৯ খ্রীষ্টাব্দে প্যারাণথ্রোপাস্ বয়েসি/ জিনজ্যানথ্রোপাস্ বয়েসির গুরুত্বপূর্ণ জীবাশ্ম আবিষ্কার করেন। অষ্ট্রালোপিথেকাস্ রোবাস্টাস্ এবং অষ্ট্রালোপিথেকাস্ বয়েসি পারিপার্শ্বিকতার সঙ্গে খাপ খাওয়াতে না পেরে পরবর্তীকালে অবলুপ্তির পথে পা বাড়িয়েছিল।

অষ্ট্রালোপিথেকাস্ আফ্রিকানাস্ ছিল ছোট, উচ্চতা প্রায় ৪ ফুট, কপাল অপেক্ষাকৃত চাপা, ঢালু, ভ্রূ মোটা, পুরু, উঁচু, মস্তকের তুলনায় নিম্ন চোয়াল বৃহদাকার এবং চিবুকহীন ; তবে চোয়াল বলিষ্ঠ এবং প্রকাণ্ড বক্রাকার দাঁত। প্রকাণ্ড দাঁতে বাদাম ভেঙ্গে খেত বলে ইহাদের ডাকনাম হয়েছে 'বাদামাভাঙ্গা মানুষ'। ইহাদের ওজন প্রায় ৫০ পাউণ্ড। ইহারা মাথা সোজা করে ঈষৎ ঝুকিয়া দ্রুতপদে খাঁড়া হয়ে হাঁটতে পারত ; তবে চলার সময় শরীর দোলাতো। ১৯৫৮ সালে ওল্ডুভাই গর্জে ১৬-১৮ বছরের এক বালকের সম্পূর্ণ একটি খুলির জীবাশ্ম পাওয়া গেছে। খর্বাকৃতি অষ্ট্রালোপিথেকাসরা মাংসাহারে বেশী আগ্রহী ছিল। জীবাশ্মের সঙ্গে পাওয়া গেছে পাথর এবং উপলাস্ত্র, ছেদক,

হাতুরি-পাথর, শঙ্কাদি, প্রস্তর পিণ্ড ইত্যাদি দৈনন্দিন কাজে ব্যবহারের উপযোগী প্রয়োজনীয় হাতিয়ার, আর নানা প্রাণীর হাড়, যথা, সাপ, সরীসৃপ, ইঁদুর, হরিণ, বরাহ, পাখি ইত্যাদি। এই গোষ্ঠীর অষ্ট্রালোপিথেকাস্ বাদামও খেত। ইহারা ছিল প্রায় সর্বভুক্। ইহারা সম্ভবতঃ পরিত্যক্ত খাদ্যের অণ্বেষক ছিল। এই দৃষ্টিভঙ্গিতে তাদের স্ক্যাভেঞ্জার প্রাণী আখ্যা দেওয়া হয়। পশু শিকারে তাহারা পাথরের অস্ত্র ও সম্ভবতঃ কাঠের গদা ক্ষেপনাস্ত্র হিসাবে ব্যবহার করিত। তবে তারা হাতিয়ারের কেবলমাত্র ব্যবহারকারী ছিল। অস্ত্র বানাতে জানত না। কিছু পাথরকে পাঁজা করে ১৪-১৫ ফুট ব্যাস বিশিষ্ট অর্দ্ধচন্দ্রকারে এক পর্দার আকারে কিছুটা হেলানোভাবে সাজিয়ে আশ্রয়স্থল তৈরী করত। এই আবাসস্থলগুলি হ্রদের দিকে মুখ করা ছিল। উদ্দেশ্য, জল, বন্য পশু আগমনে বাধা সৃষ্টি করা এবং পশুর আক্রমন হতে নিজেদের রক্ষা করা সহজ হবে। সম্ভবতঃ এই নির্জন নিঃশব্দ গুহাবলী হ'ল আদিমতম জংলী প্রায়ান্ধকার আশ্রয় কুটির। আন্দামানিজ, সিংহলের ভেদ্দা, কেরালার কাদার, আর্জ্জেন্টিনা দেশের টিয়েরা-ডেল-ফিউগোর ওনা উপজাতি এরূপ ক্ষণস্থায়ী আস্তানায় বাস করে। এগুলি লিন্-টু-টাইপ (উইণ্ড স্ক্রিন, উইণ্ড ব্রেক) বাসস্থান। এরূপ আবাসস্থল চেকোশ্লোভাকিয়ার ডোলনি, ভেস্টোনিসে প্রাগৈতিহাসিক কালের পাওয়া গেছে। এসব বাসস্থানের পরিমাপ সাধারণতঃ ৯১৫ মিটার। উইণ্ড স্ক্রিন বাসস্থানের পর্দা বাতাসের গতিপথে বাধার সৃষ্টি করে। ফলে বাতাস গতিপথ পরিবর্তন করে পর্দার দুই পার্শ্ব ও উপর দিয়ে প্রবাহিত হয়। এরূপ আশ্রয়কারীগণ শীতল প্রবাহ, ঝাপ্টা, ঝঞ্ঝা ইত্যাদি বিপদের হাত হ'তে নিজেদের রক্ষা করে। ছোট অষ্ট্রালোপিথেকাস্ গিরিগুহায়ও বাস করত এবং গুহার মুখ রাত্রে পাথর এবং বা কাঁটা ঝোপঝাড় দিয়ে ঢেকে শ্বাপদসংকুল হ'তে আত্মরক্ষা করত। বড় অষ্ট্রালোপিথেকাস্ ছোট অষ্ট্রালোপিথেকাস্ হ'তে বেশী দিন পৃথিবীতে বেঁচে ছিল। এ দুই গোষ্ঠীর দেহের অনুপাতে মস্তিস্কায়তনের তুলনায় ছোটরাই ছিল বেশী বুদ্ধিমান। রামাপিথেকাস্ ও অষ্ট্রালোপিথেকাস্ মায়ো-প্লায়োসিন যুগে লুপ্ত দ্বিপদী নরাকায় ভূচারী প্রাইমেটস্। ১৯৭৩ খ্রীষ্টাব্দে লিকির পুত্র রিচার্ড লিকি পূর্ব আফ্রিকায় অবস্থিত ইথিওপিয়ার ওমো নদী উপত্যাকায় আফ্রিকার রুডল্ফ হ্রদে অষ্ট্রালোপিথেকাসের সমগোত্রীয় কয়েকটি জীবাশ্ম পান। এদের মস্তিষ্কের আকৃতি তুলনামূলক ভাবে বড়। এদের হোমো হ্যাবিলিসদের পূর্বসূরী বলে মনে করা হয়।

বড় অষ্ট্রালোপিথেকাস্ গোষ্ঠীই হ'ল প্রাচীনতম এবং তবে ইহা হ'তেই অষ্ট্রালোপিথেকাস্ হ্যাবিলিস্ (হ্যাবিলিস্ = সক্ষমতা) এই প্রজাতির আর্বিভাব হয়নি। অষ্ট্রালোপিথেকাস্ বয়েসি ও অষ্ট্রালোপিথেকাস্ হ্যাবিলিস্ একই শ্রেণীর হোমিনিড এবং অষ্ট্রালোপিথেকাস্ হ্যাবিলিস্ হতে হোমো হ্যাবিলিসের উৎপত্তি হয়। ১৯৬৪ খ্রীষ্টাব্দে ওল্ডুভাই থেকে হোমো হ্যাবিলিসের জীবাশ্ম পাওয়া যায়। এই হোমিনিডটি অষ্ট্রালোপিথেকাস্ বয়েসির সমসাময়িক ; তবে ইহা বেশ উন্নত। এই উন্নত হোমো হ্যাবিলিস্ হ'তে হোমো ইরেক্টাস্ পিথেক্যানথ্রোপয়েড প্রজাতির উদ্ভব হয়েছিল। আর এরাই ছিল পৃথিবীর প্রথম প্রকৃত মানুষ। হোমো হ্যাবিলিস্ ৩-৪ ফুট উচ্চতা, কথা বলতে ও অনুন্নত কারিগরীতে পাথরের অস্ত্রসস্ত্র তৈরী করতে জানত। কিন্তু আগুন উৎপন্ন করতে জানত না। তারা প্রায় ১০ লক্ষ বছর পূর্বে প্লায়োসিন যুগের শেষভাগ কিংবা প্লিস্টোসিন যুগের প্রারম্ভকালে পূর্ব আফ্রিকার টাঙ্গানিয়া অঞ্চলে বসবাস করত। হ্যাবিলিস্ এই হোমিনিড প্রজাতির সর্বাপেক্ষা প্রাচীনতম বহু নিদর্শন ১৯৬৬ সালে পাওয়া গেছে রুডল্ফ, অওয়াস নদী উপত্যকা এবং কেনিয়ার কোরিফোরা অঞ্চলে। ইহাদের মাথার খুলি কিছুটা বড়। ধারকত্ব প্রায় ৬০০ ঘন সেন্টিমিটার। হোমো হ্যাবিলিস্ প্রায় সোজা ভাবে দাঁড়াতে পারত, তবে এদের পদক্ষেপ আজকের মানুষের মত নিঁখুত ছিল না।

১৯৫২ সালে জোহান্সবার্গের নিকটস্থ সোআর্টক্রান স্থানের একটি গুহায় চুনা পাথরের স্তর থেকে অষ্ট্রালোপিথেকাসের অনেকগুলি অস্থি ড. ব্রুম, ড. ডার্ট এবং ড. জে. টি. রবিনসন উদ্ধার করেন, যার নামকরণ হয়েছে টেলান্থ্রোপাস্ কাপেন্সিস্। এটি ১০ লক্ষ বছরের পুরানো উচ্চ প্লায়োসিন যুগের প্রায়-মানব জীব এবং

জাভা ও পিকিং মানবের চেয়ে অণ্যূন ২.৫০ লক্ষ বছরের বড়। এটি এপ্-সদৃশ মানুষ এবং প্রাক্মানবের মধ্যে এক যোগসূত্র। টেলানথ্রোপাসের ফসিল আবিষ্কারের আগে পিথেকানথ্রোপাস্ ইরেক্টাস্কে প্রাচীনতম প্রায়-মানব গণ্য করা হতো। অধ্যক্ষ ডার্ট মাকাপান্সঁটে আদি মানুষের খুলির কয়েকটি অংশবিশেষ আবিষ্কার করেন। তিনি জীবটির নাম দেন অষ্ট্রালোপিথেকাস্ প্রমিথিয়ুস (প্রমিথিয়ুস = কার্বন) ফসিলটির দাঁত এপ্ সদৃশ। ফসিলটির সঙ্গে প্রাপ্ত প্রানীকুলের ফসিল থেকে ইহা ১০ লক্ষ বছরের পুরাতন মনে হয়। কাজেই প্রমিথিয়ুস টেলালথ্রোপাস্ কেপেন্সিসের সমবয়সী। কথিত হয় যে, এই প্রাক্মানব সম্ভবতঃ প্রথম আগুন তৈরী করতে জানত।

ইন্দোনেশিয়ার মধ্য যবদ্বীপে সোলো নদী তটে ত্রিনিল গ্রামে প্রস্তরীভূত দেহাংশের একটি উরু, অস্থি, দু'টি দাঁত ও একটি খুলির ঢাকনা ১৮৯১ সালে ওলন্দাজ বিজ্ঞানী ড. ইউজিন দুবয় আবিষ্কার করেন। হেকেল ইহার নামকরণ করেন পিথেকানথ্রোপাস্ ইরেক্টাস্। কথিত হয়, হোমো ইরেক্টাস্ হওয়ার পূর্ব পর্যন্ত আদি মানব অরন্ধিত মাংস আহার করত। এই নরমানব হ'তে সম্পূর্ণ মানুষে রূপান্তরনের পথে ইহা এক মধ্যবর্তী আদিমতম সার্থক রূপ। ইহা আনুমানিক ৫ লক্ষ বছর পূর্বে দ্বিতীয় অন্তর্হিমবাহের প্রারম্ভিক পর্যায়ে উষ্ণ আবহাওয়ায় আদি ও মধ্য প্লিস্টোসিন (মতান্তরে শেষ প্লায়োসিন) যুগের খাড়া মানব। উচ্চতায় প্রায় ৫.৫ ফুট, ফিমার অস্থির পশ্চাৎভাগে লম্বা উচ্চ লিনিয়া-আস্পেরা রয়েছে, যা ঋজু ভঙ্গিমার নির্দেশ করে। এই জাভা মানুষের মস্তকের আকার ছোট (১৮৪ x ১৩৪ মিমি.), মস্তক সূচক ৭০, মস্তিষ্কের ধারকত্ব ৯০০ ঘন সেন্টিমিটার, লম্বাটে চ্যাপ্টা, বহুলাংশে এপদের মত ও পশ্চাৎ অপসরণযুক্ত, কপাল সরু, ঢালু, নীচু, ভ্রুযুগল বেশ পুরু ও অবিচ্ছিন্ন, যেন সামনে ঝুঁকে পড়েছে এবং কপাল ঢেকে গেছে, চোখের কোটর বড় ও নাসিকা চ্যাপ্টা ও চওড়া, দাঁত বড়, দন্তমূল ছড়ানো, চোয়াল সুবিশাল, এপদের অনুরূপ। মধ্য জাভায় ত্রিনিলের নিকটস্থ সানগিরাণের অদূরবর্তী মজোকার্তো স্থানে ১৯৩৬-৩৯ সালে ভন কয়েনিক্সওয়াল্ড পিথেকানথ্রোপাসের তিনটি প্রাপ্ত বয়স্ক খুলির অংশ, চারটি দাঁত সম্বলিত নীচের চোয়াল এবং দু'বছরের শিশুর একটি খুলি পান। খুলির ধারকত্ব ৭০০ ঘন সেন্টিমিটার। প্রাপ্তি স্থানের নামানুসারে ফসিলের নাম হয় হোমো মজোকার্তেনসিস্। তিনি ১৯৪১ সালে সানগিরাণে তিনটি দাঁতসহ আরেকটি নিম্ন চোয়াল পান। আর তার নাম দেন পিথেকানথ্রোপাস্ রোবাস্টাস্, যা পরে মেগাথ্রোপাস্ পেলিওজাভানিকাস্ নামকরণ করা হয়। কিন্তু নৃবিজ্ঞানী এফ. ওয়াইডেনরিচের মতে এই দানবাকৃতি মেগানথ্রোপাস্ হতে পিথেকানথ্রোপাস্ রোবাস্টাস্ এবং ইহা বিবর্তিত হয়ে ক্ষুদ্রাকার পিথেকানথ্রোপাস্ ইরেক্টাসের উদ্ভব হয়। তবে বিবর্তনের ধারায় এই মেগানথ্রোপাস্ পেলিওজাভানিকাস্ আরো কিছুটা অগ্রগতির পথে। পিথেকানথ্রোপাস্কে সাম্প্রতিক কালে ওরাংওটাং হোমো ইরেক্টাস্ নামে চিহ্নিত করা হয়। ইহার মগজের আয়তন প্রায় ৭৭০-৮৫০ ঘন সেন্টিমিটার। ত্রিনিল মস্তিষ্কের অভ্যন্তরস্থ সম্মুখভাগের কুণ্ডলীর পরিমান শিম্পাঞ্জির দ্বিগুণ এবং আধুনিক মানুষের অর্ধেক এবং করোটির বিভিন্ন বৈশিষ্ট্য একে নিঃসন্দেহাতীতভাবে শিম্পাঞ্জি ও মানুষের মধ্যবর্তী এক পর্যায়। কিন্তু ভন কয়েনিক্সওয়াল্ডের বিশ্লেষণে পিথেকানথ্রোপাস্ গিবন গোষ্ঠীর এক অতিকায় এপ্, তবে মস্তিষ্কের উন্নতি বিকাশে এপ্ গোষ্ঠীর সব প্রাণীকে ছাড়িয়ে গেছে এবং দেহাংশের বৈশিষ্ট্য এপ্ অপেক্ষা মানুষের বেশী নিকটবর্তী সমগোত্রীয়। মগজের আয়তনে ইহা এপ্-মানব ও সম্পূর্ণ মানুষের মাঝামাঝি এক যোগসূত্র বা মিসিং লিঙ্কের সাক্ষী। এরা হাতিয়ার তৈরী ও ব্যবহার করতে জানত।

উত্তর চীনের বেজিং থেকে ৫০ কিলোমিটার দক্ষিণ-পশ্চিমে ছোট এক শহরে চাউকুয়নের অনতিদূরে মরুকল্প দিগন্তপ্রায় বিস্তারি তরঙ্গায়িত ড্রাগণ পাহাড়ের খড়িমাটির ভূস্তর থেকে ১৯২৯-৩৭ খ্রীষ্টাব্দে প্রায়াগ্রসর পিকিং মানবের চৌদ্দটি অক্ষত খুলি এবং ন্যূনপক্ষে চল্লিশটি প্রাণীর জীবাশ্ম আবিষ্কৃত হয়েছে। ফসিলগুলি পিথেকানথ্রোপাসের সঙ্গে নিকট সাদৃশ্য বলে এদেরকে পিথেকানথ্রোপাস্ পেকিনেন্সিস্ বলা যুক্তিযুক্ত। ১৯০০ সালে সর্বপ্রথম চীনে প্রাগৈতিহাসিক মানুষের একটি উপরের সারির ৩নং মোলার দাঁত জার্মান চিকিৎসক কে. এ. হাবেরের পিকিং শহরের

একটি ওষুধের দোকান হ'তে সংগ্রহ করেন। পরে ভন কয়েনিক্সওয়াল্ড হংকং ও ক্যান্টনের ভেষজ বিপনীতে তিনটি প্রকাণ্ড দাঁতের সন্ধান পান। এগুলো দেখতে মানুষের দাঁতের মত, কিন্তু আয়তনে মানুষের দাঁতের দ্বিগুন। এই দাঁতগুলি 'ড্রাগনের দাঁত' নামে খ্যাত। ১৯১৮ সালে সুইডিস ভূতাত্ত্বিক গাননার অ্যাণ্ডরসন চু কু সান-য়ে অতীতের নানান জীব-জন্তুর কঙ্কালাদি সংগ্রহ করেন। চু কু সান নামের অর্থ 'মুরগীর হাড়ের পাহাড়'। বিজ্ঞানীরা ১৯৪০ সালে চাউকুতিয়ন মানবের নাম দেন সিনান্থ্রোপাস্ পিকিনেন্সিস্। ইহাদের কপাল বেশ উঁচু, ঢালু, নিম্নাংশ প্রশস্ত, ভ্রূ বেশ প্রকট, মুখ অভিক্ষিপ্ত, নিম্ন চোয়াল চিবুকহীন, নাসিকা চওড়া, অস্থি পুরু, দাঁত বড় ও শক্তসমর্থ। ইহার মগজের ধারকত্ব প্রায় ১০০০-১২২০ ঘন সেন্টিমিটার, গড় ১০৭৫ ঘন সেন্টিমিটার, যা হোমো হ্যাবিলিস্ ও জাভা মানুষের মস্তিষ্ক গহ্বরের চেয়ে আয়তনে বড়। এদের বয়স প্রায় ৩ লক্ষ বছর, মধ্য প্লিস্টোসিন যুগের এবং জাভা মানুষের সমপর্যায়। তবে জাভা মানুষের চেয়ে পিকিং মানুষ অনেকটা উন্নত। পিকিং মানুষ গোষ্ঠীবদ্ধ হয়ে বাস করত। তারা খাবারদাবার ভাগ করে খেত। কাজকর্মের ব্যাপারে নারী-পুরুষ ভেদে কাজের বিভাগ ছিল। পুরুষেরা শিকার, অস্ত্রশস্ত্র তৈরী করা, আর নারীরা খাদ্যখাদক অরণ্যজ ফল, মূল, বীজ, রান্নার কাঠ, খড় ইত্যাদি সংগ্রহ করত। নারীরা গৃহস্থালীর অন্য কাজ করত। দলবদ্ধ হয়ে পুরুষরা হরিণ ও অন্যান্য প্রাণী নিশ্চিন্দ্র বনাঞ্চলে শিকার করত। শ্রমের বণ্টনের প্রাচীনতম প্রমান বোধ হয় এটি। প্রজন্ম হ'তে মানুষ খাদ্যাখাদ্য বিচার করে গ্রহন করত। এ খাদ্যাখাদ্য বিচার করতে গিয়ে অখাদ্য কিছু গ্রহণে বিষক্রিয়ার ফলে অনেকের মৃত্যু বরণ করতেও হয়েছে। বৈঁচিফল, কাঠবাদাম, পাইন, এলম্ গাছের বীজ, ফল ছিল পিকিং মানুষের আহার্য। পিকিং মানুষের বাসস্থানে যে হাড়-গোড় পাওয়া গেছে, তা দেখে মনে হয়, এরা লাল হরিণ শিকারে সিদ্ধহস্ত ছিল। তখন জলবায়ু ছিল শীতল। মৃগয়াজীবী পিকিং মানুষ আগুনের ব্যবহার জানত। এখানে প্রচুর ছাই, উনুন পাওয়া গেছে এবং পরে ব্যবহারের জন্য অগ্নি সংরক্ষণে তাদের বিশেষ চেষ্টা ছিল। তবে তারা বোধ হয় আগুন জ্বালাতে জানত না। আগুনের জন্য প্রকৃতির ওপর নির্ভর করত। বজ্রবিদ্যুতের সময় জ্বলে উঠা অরণ্যের গাছপালার জ্বলন্ত অঙ্গার গুহায় সংরক্ষণ করত। শুকনো সমিৎ আগুনে দিয়ে আগুন জ্বালাইয়া রাখত এবং প্রয়োজনে ছাই ও মাটি চাপা দিয়ে জ্বলন্ত অঙ্গার নিবু অবস্থায় রাখত। ১৯৬৬ সাল পর্যন্ত চাউকুতিয়নে পাওয়া গেছে বিভিন্ন বয়সের চল্লিশটি পুরুষ ও নারীর জীবাশ্ম। তাছাড়া ছিয়ানব্বুই রকমের বিভিন্ন স্তন্যপায়ী প্রাণীর জীবাশ্ম, বিভিন্ন উদ্ভিদ ও উদ্ভিদপরাগ এবং হাজার হাজার পাথরের ব্যবহারিক স্থূল অস্ত্রশস্ত্র। এসব হাতিয়ারের সঙ্গে বার্মার এনিআনিয়ান্, মালয়ের টামপানিয়ান্ ও জাভার পাজিআনিয়ান্ হাতিয়ারের সাযুজ্য আছে। তাই, চাউকুতিয়ানের সংস্কৃতি যেন সিনান্থ্রোপস্ পিকিনেন্সিস্দেরই সংস্কৃতি। এসব সামগ্রী পিকিং মানবের প্রায় ৩ লক্ষ বছরের জীবনেতিহাসের এক স্পষ্ট ধারণা দিতে সাহায্য করেছে। দীর্ঘ এই জীবদ্দশাতে তাদের দেহসৌষ্ঠবে এবং পরিবেশে যথেষ্ট পরিবর্তনও ঘটেছিল। এসব প্রাচীন কঙ্কালের জীবাশ্মকে পৃথক পৃথকভাবে শ্রেনীবদ্ধ না করে এখন এদের সামগ্রিকভাবে বলা হয় হোমো ইরেক্টাস্। হোমো ইরেক্টাস্ জাতীয় মানুষ প্রায় ৪ লক্ষ বছর পৃথিবীর বুকে বেঁচে ছিল।

অস্ট্রালোপিথকাস্ ও হোমো ইরেক্টাস্ উভয়েই স্বজাতি নরমাংসভোজী ছিল বলে অনুমান করা হয়। অধ্যাপক ওয়াইডেনরিচের আবিষ্কৃত হোমো ইরেক্টাসের একটি খুলিতে পাঁচটি বড় ছিদ্র, অন্য খুলির নিম্নাংশ এবং পূর্ব জার্মানী ও চেকোশ্লোভাকিয়াতে আদি মানবের লম্বা হাত-পা, অস্থিগুলির দু'প্রান্ত ভাঙ্গা ও মাথার খুলিতে ফাটা, আঁচড়ের দাগ ও কুচাভাঙ্গা বহু হাড়ের টুকরো দেখে মনে হয় যে, এসব নরখাদক আদি মানব সম্ভবতঃ মৃতের কোন পারত্রিক আচার-পালনার্থে স্বজাতির খুলি থেকে নরম ঘিলু ও অস্থি থেকে মজ্জা বের করে ভক্ষণ করতে অভ্যস্ত ছিল।

১৯৮৩ খ্রীষ্টাব্দে ভারতবর্ষে মধ্য প্রদেশের হোসাঙ্গাবাদের ৪০ কিলোমিটার পূর্বে নর্মদা নদীর উপত্যকায় সাহাগঞ্জের

নিকট হাথনোর গ্রামে মধ্য-শেষ প্লিস্টোসিন যুগের একটি মানুষের প্রস্তরীভূত খুলি, পরিত্যক্ত পাথরের প্রচুর ছেদক, হাতকুঠার ও চাঁচনিসহ পাওয়া গেছে। এ প্রানী সোজা হয়ে দু'পায়ে হাঁটতে পারত। ইহার ভ্রু বেশ প্রকট, কপাল ঢালু, মাথা চ্যাপ্টা, পশ্চাৎভাগ অপসরণযুক্ত এবং মাথার হাড় মোটা। নর্মদা মানবের এসব অঙ্গব্যবচ্ছেদের বৈশিষ্ট্য পিকিং মানব ও বিশেষতঃ জাভা মানবের সঙ্গে এক নিকট সাদৃশ্য আছে এবং হোমো ইরেক্টাস্‌ভুক্ত এক প্রজাতি বলে মনে হয়। ইহার মগজের আয়তন প্রায় ১২৬০ ঘন সেন্টিমিটার। এই বৈশিষ্ট্য আবার মনে করিয়ে দেয় যে, বিবর্তনের পথে নর্মদা মানব পিকিং মানব হ'তে অগ্রগতির পথে।

হোমো ইরেক্টাস্‌ভুক্ত জীবাশ্ম সারা পৃথিবীতে খুব বেশী পাওয়া যায় নি। যবদ্বীপ ও চীন ছাড়া ভারত, পূর্ব আফ্রিকায় ওল্ডুভাই উপত্যকা, উত্তর আফ্রিকায় মরক্কো, সাম্প্রতিকালে স্পেনের আমর্বোন উপত্যকা এবং হাঙ্গেরির বুদাপেষ্টের কাছে কিছু হোমো ইরেক্টাসের জীবাশ্মভূত অস্থি ও দাঁতের টুকরো পাওয়া গেছে ; যা প্রমানিত করে যে, তারা পৃথিবীর বুকে বিরাজ করত। এগুলির সঙ্গে যবদ্বীপ ও চীনে প্রাপ্ত হোমো ইরেক্টাসদের কিছু দৈহিক বৈসাদৃশ্য পরিলক্ষিত হয়।

পিকিং মানবের প্রায় সমসাময়িক মধ্য প্লিস্টোসিন যুগে প্রথম অন্তবর্তী হিমযুগ বা মিণ্ডেল দ্বিতীয় হিমযুগে আদি পুরাপ্রস্তর যুগের হাতিয়ারসহ পশ্চিম জার্মানীর হাইডেলবার্গ শহরের সন্নিকটে এলসেঞ্জ উপত্যকায় গোয়েটেন্‌সাক মওয়ার নামক স্থানে বালিরস্তর থেকে মানবের দাঁতসহ হোমো হাইডেলবারজেনসির অশ্বক্ষুরাকৃতি নিম্ন চোয়াল ১৯০৭ খ্রীষ্টাব্দে আবিষ্কৃত হয়েছে, যা দেখতে এপের চোয়ালের মতন। ইহা মওয়ার জ্য নামে খ্যত। ইহা কোন্ এক হোমো ইরেক্টাস্-এর দেহভুক্ত অংশ। চোয়াল বৃহদাকার, অভিক্ষিপ্ত ও চিবুকহীন। খুব সম্ভব অসাধারণ শক্তিশালী মাংসপেশী দিয়ে চোয়ালটির ভার রক্ষা করা হতো। অপর পক্ষে, ফসিলটির দাঁত মানুষের দাঁতের মতন। বিশেষতঃ এর শ্বাদন্ত হুবহু আধুনিক মানুষের শ্বাদন্তের মতন। পিকিং মানুষের চোয়াল এপ্-সদৃশ, কিন্তু দাঁত আধুনিক মানুষের অনুরূপ। কাজেই অনুমান করা অসঙ্গত নয় যে, বিকাশের এই ধাপে, চোয়াল ও মাথার অন্যান্য অংশের তুলনায় মস্তিষ্ক ও দাঁত অধিকতর দ্রুতগতিতে বদলে যাচ্ছিল, যা অপ্রতিসম ক্রমবিকাশের এক দৃষ্টান্ত। এই হাইডেলবার্গ মানুষ সাম্প্রতিকালে হোমো ইরেক্টাস্ হাইডেলবারজেনসিস্ নামে খ্যাত এবং মানবের পূর্বগামী মানুষের উম্মিষকামী ও এক উপজাতি। তবে কেউ কেউ একে ৭.৫ লক্ষ বছরের পুরাতন বলে মনে করেন।

১৯৩২ সালে ড. লিকি আফ্রিকার কেনিয়া প্রদেশে কাজিরানডো জেলায় ভিক্টোরয়া হ্রদের তীরে পশ্চিম কানামে ক্যানসার রোগগ্রস্থ চিবুকযুক্ত নিম্ন পাটির এক চোয়াল চেলিয়ান যুগের হাতিয়ার সহ এবং কান্‌জেরা জায়গায় হাতিয়ারসহ আরো তিনটি কান্‌জেরা মানবের কঙ্কাল পান। এগুলি আদি ও মধ্য প্লিস্টোসিন স্তরের। তিনি কানাস মানবকে প্রোটো-স্যারিয়েন্স মানবস্তরের এক দৃষ্টান্ত বলে মনে করেন। তবে তাঁর এ সীদ্ধান্ত নিঃসন্দেহে বিতর্কীত বিষয়। কারণ তৎসময়ের অন্যসব জীবাশ্ম খাড়া মানবদলভুক্ত। কেউ কেউ এই মানবের লক্ষণ জাভা মানবের সঙ্গে সাদৃশ্য আছে বলে ইহা জাভা মানবের সমপ্রাচীন বলে মনে করেন। এই তর্কাকীত বিষয়ের যথার্থতা নিরুপনে আরো গবেষণার অপেক্ষা রাখে। আর কান্‌জেরা মানবের হাতিয়ারসব সোয়াসকম্ব মানবের হাতিয়ারের সমকালীন।

দক্ষিণ ইংলণ্ডে কেন্ট প্রদেশে সোয়ান্সকম্বে টেমস্ নদীর কাঁকরে স্তর থেকে এ.টি. মার্স্টন ১৯৩৫ সালে মধ্য প্লিস্টোসিন যুগে দ্বিতীয় অন্তবর্তী হিমযুগের নুড়িখাতে পাথুরে হাতিয়ারের সঙ্গে এক নারীর করোটির দু'টি খণ্ডাংশ পান। খণ্ডাংশগুলির মধ্যে আছে বাম মধ্যকপালের একটি, আর অন্যটি পশ্চাৎ কপালের হাড়। হাড় বেশ পুরু, তবে আধুনিক মানুষের হাড়ের অনুরূপ। মস্তিষ্কের আয়তন ১৩০০ ঘন সেন্টিমিটার। ইহা প্রায় ৫ লক্ষ বছরের আগের বলে অনুমেয়।

জার্মানীতে তৃতীয় অন্তবর্তী হিমযুগে দু'টি খুলি পাওয়া গেছে। একটি করোটি ১৯২৮ সালে এরিংস্ডর্ফ স্থানে এবং অন্যটি ষ্টুডগার্ডের ষ্টাইনহিম স্থানে। খুলিগুলি প্রায় ১লক্ষ ৫০ হাজার থেকে ১ লক্ষ ২০ হাজার বছরের পুরাতন। এরিংস্ডর্ফ করোটির ধারকত্ব প্রায় ১৪৫০ ঘন সেন্টিমিটার। আর ষ্টাইনহিম করোটির ১০০০ ঘন সেন্টিমিটার। উভয় খুলির গড়ন আধুনিক মানুষের খুলির গড়নের প্রায় কাছাকাছি। খুলি দু'টি নিয়ান্ডার্থাল্ গোষ্ঠীর শেষ পুরাপলীয় যুগের বহু পূর্বের আদিমতম প্রাক্-স্যাপিয়েন্স্ প্রজাতির পূর্বপুরুষ।

আনুমানিক ৩ লক্ষ থেকে ৪ লক্ষ বছর আগে মানুষের পৈত্রিক কুল দ্বিধাবিভক্ত হয়ে পড়ে। তখন সুদীর্ঘ দ্বিতীয় অন্তবর্তী হিমযুগ চলছিল এবং আচেউলিয়ান পদ্ধতিতে প্রস্তর হাতিয়ার তৈরী হতো।

আটলান্টিক মহাসাগরের উপকূলে ফ্রান্সের শাঁরৎ প্রদেশের ফন্টিশাভাদ নামক স্থানে তৃতীয় অন্তবর্তী হিমযুগের ভগ্ন একটি গিরিগুহায় আবিষ্কৃত আদি প্রত্নাশ্মীয় কালের হাতিয়ারসহ ফসিলীভূত একটি করোটি ১৯৪৭ সালে পাওয়া গেছে। খুলিটির সঙ্গে জার্মান খুলি দু'টির হুবহু মিল আছে। এই মানবে নিয়ান্ডার্থল্ মানবের চরিত্র আরোপ করা যায়। ইহার হাড় কিঞ্চিদধিক মোটা, কপাল সম্পূর্ণ খাড়া, মগজের ধারকত্ব প্রায় ১৪৭০ ঘন সেন্টিমিটার, অর্থাৎ এই মানুষ নিয়ান্ডার্থালকেও হার মানায়। এদের বলা হয় ফন্টিশাভাদ মানুষ এবং অন্ততঃ ৮০ হাজার বছর আগে ইউরোপে ঘুরে বেড়িয়েছে। ইহারা নিয়ান্ডার্থাল্ ও আধুনিক মানবের মাঝামাঝি।

হোমো ইরেক্টাস্ থেকে হোমো স্যাপিয়েন্সে (খাঁটি মানুষ) অভিব্যক্তির পথে নিয়ান্ডার্থাল্ মানুষের আবির্ভাব এক সার্থক পদক্ষেপ। নিয়ান্ডার্থাল্ মানব (হোমো নিয়ান্ডার্থালেন্সিস্) আনুমানিক ১ লক্ষ ৩০ হাজার থেকে ৭০ হাজার বছর পূর্বে তৃতীয় আন্তঃহিম যুগ এবং উর্ম চতুর্থ হিমযুগে মধ্য পুরাপলীয় মুস্তেরিয়ান যুগে ইউরোপ বাস করত। ইউরোপ থেকে নিয়ান্ডার্থাল্ মানুষ এশিয়া, মধ্যপ্রাচ্য ও উত্তর আফ্রিকায় ছড়িয়ে পড়েছিল। নিয়ান্ডার্থাল্ মানুষের আবির্ভাবকালে উত্তর গোলার্ধ শীতল আবহাওয়ার প্রকোপ ছিল। ১৮৫৬ সালে নিয়ান্ডার্থালের শীলিভূত জীবাশ্ম পশ্চিম জার্মানীর সাফহাউসেন ডুসেলডর্ফ নগরীর অদূরে রাইন নদীর এক শাখা প্রবাহের খাড়া গিরিখাত নিয়ান্ডার গর্জে নিয়ান্ডার্থালের নিদর্শন প্রথম আবিষ্কার করেন এবং গিরিসঙ্কটটির নামানুসারে কঙ্কালটির নামকরণ হয়। নিয়ান্ডার্থালের প্রায় একশতটি জীবাশ্ম ইউরোপে বেলজিয়ামের স্পাই গিরিগুহা এবং লা নওলেট, স্পেনের বানোলাস, ইটালীর সাকোপাস্টর ও মন্টি সিরসিও, জার্মানীর টউবাক, ক্রিমিয়ার কাক কোবা, ১৯০৮ সালে ফ্রান্সের লা চ্যাপেল্-অক্স-সেন্ট, লো মুস্তের, লা কুইনা, ১৮৪৮ সালে জিবেলটার, যুগোশ্লোভিয়ার ক্রাপিনা, চেকোশ্লোভাকিয়া, (শিপ্‌কা), হাঙ্গারী, গ্রীস, বৃটেনের প্যাভিলাণ্ড গুহা ও গওয়ার, এশিয়ায় প্যালেস্তিনের গ্যালিলি ও মাউন্ট কারমেল, ইসরাইল, ইরাকের শানিদার, উজবেকিস্তানের বাইসুন, তুর্কিস্তানের সমরকন্দ, সাইবেরিয়া, আফগানিস্তানের হিন্দুকুশ পর্বতের পাদদেশে দারা-এল-কুশ, ইরান, চীন এবং মধ্য, উত্তর আফ্রিকার মরক্কো ও দক্ষিণ আফ্রিকার রোডোশিয়া এবং ১৯৫৩ সালে কেত জলি কেপ টাউনের উত্তরে সালডান্হা স্থানে একটি খুলির পঁচিশটি টুকরা পাওয়া গেছে। টুকরোগুলি সাজিয়ে দেখা গেছে এটি নিয়ান্ডার্থাল্ খুলির মতন, কিন্তু ইহার ধারকত্ব নিয়ান্ডার্থাল্ খুলির চেয়ে কম। তারা পাথরের স্থূল হাতিয়ার ব্যবহার করত। নিয়ান্ডার্থাল্ মানব প্রায় ৫০ হাজার বছর বেঁচে ছিল। কিন্তু শেষ হিমযুগে শীতাধিক্য সহ্য করতে পারেনি এবং খাদ্যের অপ্রতুলতার জন্য বিভিন্ন দলের মধ্যে কলহ হেতু অপেক্ষাকৃত নির্বোধ ও কিম্ভুতকিমাকার নিয়ান্ডার্থাল্ জনগোষ্ঠী ধ্বংস হয়ে যায়। ইহার ফসিল সংখ্যা বেশী দেখে মনে হয়, নিয়ান্ডার্থাল্ মানুষ একদা সংখ্যায় বেশী ছিল। অধ্যাপক ই.এ. হুটন প্রাচীন ও পরবর্তী নিয়ান্ডার্থাল্ মানুষকে যথাক্রমে রক্ষণশীল ও প্রগতিশীল এ'দুই গোষ্ঠীতে ভাগ করেছেন। উর্ম তুষার যুগের অবসানকালে হিম প্রবাহ ধীরে ধীরে বিদায় নেয়, পৃথিবী ক্রমশঃ উষ্ণতর হ'তে থাকে এবং হোমো স্যাপিয়েন্স্ নিয়ান্ডার্থালেনাসস্ মানবও পৃথিবীপৃষ্ঠ

হ'তে অবলুপ্ত হয়ে যায়। নিয়ান্ডার্থাল্ আধুনিক মানুষের মতই সোজা হ'য়ে হাঁটতে পারত, তবে সামনের দিকে ঈষৎ ঝুঁকে। প্রস্তর হাতিয়ার তৈরীর কৌশল এদের বেশ রপ্ত ছিল। এদের করোটি দীর্ঘ, খুলির পশ্চাৎভাগ স্ফীত, মাথার খুলি অনেকটা হাল্কা, কপাল নিচু ও ঢালু, ভ্রূরেখা বেশ প্রকট ও সমকোনী, বৃহৎ চক্ষু কোটর, চ্যাপ্টা প্রশস্ত ছোট নাক, নাসামূলটি থেবড়ানো, নাসারন্ধ্র বড় ও চওড়া, অপসৃয়মান নিম্ন চোয়াল, বলিষ্ঠ ও চিবুকহীন, দাঁত মানুষের মত, পেষক দাঁত বড়, দাঁতের পাটি 'U'-ইংরাজী অক্ষরের মত, মেরুদণ্ড ঈষৎ বক্র, ঊরু বক্র ও খর্বাকৃতি এবং বাহু ও পা লম্বা, মাথা সামনের দিকে ঝুলে পড়েছে। উচচতা ৫ ফুট। এই চরম আকৃতি দেখে মনে হয়, নিয়ান্ডাথাল্ ধরাপৃষ্ঠ থেকে বিলুপ্ত হবার আগে বানরের ধাপে ফিরে গিয়েছিল। মস্তকের আধার তুলনামূলকভাবে বড়, ধারকত্ব প্রায় ১৩০০-১৪২৫ ঘন সেন্টিমিটার। নতুন নিয়ান্ডার্থাল্ মানুষ উন্মুক্ত আকাশের নিচে ঘরবাড়ি তৈরী করে বসবাস করত। প্রাগৈতিকহাসিক মানুষ মৃতব্যক্তিকে প্রস্তরায়ুধ, তৈজসপত্র ও খাদ্য সমেত সমাধি দিত, অধিকাংশ সমাধি আবার অগ্নিকুণ্ডের পাশে অবস্থিত। এ যেন এক মানসিকতা মৃতব্যক্তিকে প্রচণ্ড শৈত্য থেকে রক্ষা করা। তারা আগুন জ্বালাতে জানত ও ম্যামথ শিকার করত। নিয়াল্ডার্থালদের সমাধিতে মানুষের কঙ্কাল ও হাতিয়ার পাশাপাশি পাওয়া গেছে।

হোমো নিয়ান্ডার্থালেন্সিসের অসংখ্য ফসিলগুলির মধ্যে দর্শনীয় প্রকারভেদ আছে এবং নিয়ান্ডার্থাল্ মানুষের সঙ্গে অন্যান্য জাতীয় মানুষের সংমিশ্রন ঘটেছিল এবং এই মানুষগুলির বিবর্তন ঘটেছিল অস্বাভাবিক দ্রুতগতিতে। ফসিল অবশেষগুলিকে কালের ক্রম অনুসারে সাজালে সবচেয়ে কম বিকাশপ্রাপ্ত নিয়ান্ডার্থাল্ মানুষকে সবচেয়ে বিকাশপ্রাপ্ত নিয়ান্ডার্থাল্ মানুষের অগ্রদূত বলে মনে হয়।

১৯২১ সালে উত্তর রোডেশিয়ার একটি দস্তার খনিতে রোডেশিয়ান মানুষের একটি খুলি আবিষ্কৃত হয়। খুলির পশ্চাৎভাগের গোলাকার গঠন, দাঁতের বিন্যাস ও মহাবিবরের অবস্থিতি প্রায়-মানুষের মতন। তবে করোটি পিথেকান্থ্রোপাসের চেয়ে পুরু এবং উদ্গাত উপরের চোয়াল নিয়ান্ডার্থালের মত। ফসিলের সঙ্গে লেভালোইসান জাতীয় হাতিয়ার পাওয়া গেছে। এরা ৩০-৪০ হাজার বছর আগে তৃতীয় অন্তর্বর্তী হিমযুগে ধরাধামে বিবরণ করত। পরিণত নিয়ান্ডার্থাল্ জাতীয় একটি মানুষের সঙ্গে হোমো স্যাপিয়েন্স্ জাতীয় একটি মানুষের মিলনের ফলে হোমো রোডেশিয়ান্সিসের সৃষ্টি হয়েছে বলে মনে হয়।

১৯৩১-৩২ সালে ডব্লিউ, ওপেনুর্থ এগারোটি খুলি ও একটি অস্থি জাভার সোলো নদীর তীরে এন্গ্যানডং-য়ে পান। এদের ললাটাস্থি ভারী পশ্চাৎ কপাল অপেক্ষাকৃত আধুনিক রোডেশিয়ান করোটির মতন। ভূতাত্ত্বিক হিসাবানুসারে খুলিগুলি প্লিস্টোসিন যুগের শেষ ভাগের। এই হোমো সোলোএনসিস্কে জীবিত অস্ট্রেলীয়দের সুদূর পূর্বপুরুষ বলে ধরা হয় এবং অনেকে আবার রোডেশিয়ান ও সোলো মানুষ নিয়ান্ডার্থাল্ গোষ্ঠীর প্রতিনিধি বলে মনে করেন। তবে এরা নিয়ান্ডার্থালদের চেয়ে অনেক বেশী দিন ধরা পৃষ্ঠে বেচেঁ ছিল।

১৯২২ সালে টারভিল পেটার এবং ১৯৩২ সালে ম্যাক্কোয়ান ও কুমারী ডোরোথি এ.ই. গ্যারড প্যালেস্টাইনে কয়েকটি কঙ্কাল মুস্তেরিয়ান যুগের হাতিয়ারসহ উদ্ধার করেন। এদের মধ্যে নিয়ান্ডার্থাল্ ও পূর্ণ মানবের বৈশিষ্ট্যের এক সমন্বয় ঘটেছে। এই প্রজাতির নামকরণ হয়েচে প্যালিয়ান্থ্রোপাস্ প্যালেস্টিনাস্।

প্যালেস্তিন দেশের মাউন্ট কারমেল পর্বত গুহায় আবিষ্কৃত নিয়ান্ডার্থালের প্রস্তরীভূত নিদর্শন হ'ল ক্রোম্যাগনন্ মানবের আবির্ভাবের পূর্বগামী এক আদিপুরুষ হিসাবে পরিগণিত।অধ্যাপক মারচেলিস্ বুল নিয়ান্ডার্থাল্কে আধুনিক মানুষের প্রত্যক্ষ পূর্বসুরী নয় এই অভিমত পোষণ করেন। তবে, ওয়াইডেনরিচ এবং রডলিকা দাবী করেছেন যে, আধুনিক ইউরোপীয়ের ককেশীয় মানুষ নিঃসন্দেহে নিয়ান্ডার্থাল্ মানুষ হ'তে উদ্ভূত। ওয়াইডেনরিচ আরও দাবী করেন যে, পিথেকান্থ্রোপাস্ অস্ট্রেলীয় নরগোষ্ঠীর, সিনান্থ্রোপাস্ মঙ্গোলীয় নরগোষ্ঠীর এবং রোডেশিয়ান নিগ্রো

নরগোষ্ঠীর পূর্বপুরুষ। হান্‌স ওয়েনার্ট মনে করেন মাউন্ট কারমেল মানুষ নিয়ান্‌ডার্থাল্‌ বংশের একটি প্রকারভেদ এবং এই বিশেষ প্রকার মানুষ পশ্চিম এশিয়ায় বাস করত এবং আধুনিক ইউরোপীয় মানুষ নিয়ান্‌ডার্থাল্‌ টাইপ বিপথগামী হয়ে ধ্বংসপ্রাপ্ত হয়েছে। আর্থার কিথ ও ইলিয়ট স্মিথ বিশ্বাস করেন যে, পিথেকান্‌থ্রোপাস্‌ ও সিনান্‌থ্রোপাস্‌ একটি অভিন্ন বংশের প্রশাখা এবং এই প্রশাখা হ'তে কালক্রমে হোমো স্যাপিয়েন্সের জন্ম হয়েছে।

ক্রোম্যাগ্‌ননের শিলীভূত পাঁচটি দেহাবশেষ ফ্রান্সের দরদঁই অঞ্চলে ১৮৬৮ সালে, কোম্ব-কাপেল ও মণ্ট-ফেরাণ্ডে আবিষ্কৃত হয়েছে। এসব অরিগ্‌নেসিয়ান মানুষ ক্রোম্যাগ্‌নন্‌ পাথরের নিখুঁত হাতিয়ার তৈরী করত। এরা উচ্চতায় ৫ ফুট ১০ ইঞ্চি থেকে ৬ ফুট ৪ ইঞ্চি, দীর্ঘ পদ, কপাল উঁচু, সোজা, করোটি লম্বাটে, দৈর্ঘ্য-প্রস্থ যথাক্রমে ২০৮ মিমি. ও ১৫৫ মিমি. আর তার সূচক ৭৪.৫ এবং চোয়াল ছোট। ইহারা ৪০-৩০ হাজার বছর পূর্বে শেষ প্লিস্টোসিন যুগের শেষাংশে অরিগ্‌নেসিয়ান সংস্কৃতি যুগে বাস করত। এদের মগজের আয়তন প্রায় ১৫০০-১৬০০ ঘন সেন্টিমিটার। ইউরোপে আবিষ্কৃত ক্রোম্যাগ্‌ননের জীবাশ্ম প্রমাণ করে যে, এরা হ'ল বর্তমান আধুনিক সম্পূর্ণ মানব গোষ্ঠীর প্রতিনিধি। অনুরূপ ফসিলের নমুনা পাওয়া গেছে লা ম্যাডেলিয়েন, চ্যান্‌সেলেড্‌, সলুর্টি, গ্রিমল্‌ডি, চেকোস্লোভাকিয়ায় প্রেড্‌মোস্ট, ব্রনো এবং ভেস্টোনিসে। মানব ক্রমবিকাশের ধারায় এরাই উদ্ভূত করেছে বর্তমান আধুনিক সম্পূর্ণ মানুষ (হোমো স্যাপিয়েন্স্‌ স্যাপিয়েন্স্‌, যা নিঅ্যান্‌থ্রোপিক্‌ যুগের সূচনা করে।)

আধুনিক ফরাসী দেশ এবং ক্যানারী দ্বীপপুঞ্জের গুয়াঞ্চদের মধ্যে ক্রোম্যাগ্‌নন মানুষের বংশধর এখনও জীবিত আছে এরূপ দাবী করা হয়। প্রাপ্ত গ্রিমল্‌ডি দু'টি জীবাশ্ম বিশেষ উল্লেখযোগ্য। এটি একটি নতুন অরিগ্‌নেসিয়ান টাইপ উপজাতির সৃষ্টি করে, যারা ভূমধ্যসাগরীয় উপকূলে বসতি স্থাপন করেছিল। ফসিলগুলি মাঝারি উচ্চতা বিশিষ্ট, নাক প্রশস্ত, নিগ্রোদের অনুরূপ। তাই মনে হয় এরা আফ্রিকা থেকে ইউরোপে এসেছিল এবং ইউরোপের অরিগ্‌নেসিয়ান গুহাচিত্রগুলির সঙ্গে আধুনিক বুশম্যানদের চিত্রকলার সাদৃশ্য দেখা যায়। উভয় সংস্কৃতিতে মোটা স্ত্রীলোকের বিশেষ সমাদর ছিল। উইলেনডর্ফ, ব্রাসেমপোয়ী, ভেস্টোনিস্‌ ও প্রেড্‌মোস্ট অরিগ্‌নেসিয়ান ভেনাস ভাস্করগুলি স্থূলাঙ্গী এবং গুরুনিতম্বিনী বুশম্যান নারীদের সঙ্গে মিল আছে। উল্কি পরা এবং বড় করে খোঁপা বাঁধা উভয়ের এক রেওয়াজ।

তুষার যুগের শেষভাগে হোমো স্যাপিয়েন্স্‌ সব মহাদেশে আসন গেড়ে বসেছিল। আমাদের তুলনায় আমাদের পূর্বপুরুষের করোটি বড়, দাঁত বড়, মুখমণ্ডল চওড়া এবং দেহ মজবুত ছিল। ২০ হাজার বছর আগে, প্লিস্টোসিন যুগ যখন শেষ হয়ে আসছে, অর্থাৎ হোলোসিন যুগ শুরু হব হব করছে, সে আমলের কতিপয় খুলি বেশ গুরুত্বপূর্ণ। এই খুলিগুলির মধ্যে আছে দক্ষিণ আফ্রিকার ফ্লোরিস্‌বাদ, কেপ ফ্লাট, বসকপ্‌, জাভায় ওয়াজ্জাক, নিউগিনির আইটেপ, অষ্ট্রেলিয়ার কেলর, টালগাই এবং ভারতের অনন্তপুর, সরাই নহর রাই ও সিজ্জুয়া।

অন্ধ্রপ্রদেশের অনন্তপুরের কল্যানদূর্গ তালুকে ভেদাভেথি নদীর স্রোত বিধৌত উপত্যাকায় নিম্ন চোয়ালসহ সুরক্ষিত একটি মাথার খুলি এবং ম্যাক্সিলা পাওয়া গেছে। এটি ২০-৩০ হাজার বছর পূর্বের এক নারীর খুলি বলে মনে হয়। জীবাশ্মটির সঙ্গে নব্য প্রস্তর যুগের কুঠার, গ্রানাইট্‌ ও ডলেরাইট্‌ পাথরের জাঁতা, চাকে তৈরী মৃৎপাত্র পাওয়া গেছে। শেষ প্লিস্টোসিন যুগের হোমো ইরেক্টাস্‌ হ'তে হোলোসিম যুগের হোমো স্যাপিয়েন্স্‌ মানবে রূপান্তরণের পথে ইহা এক মধ্যবর্তী মানব।

ভারতবর্ষে উত্তর প্রদেশে ১৯৭০ খ্রীষ্টাব্দে আবিষ্কৃত সরাই নহর রাই মানব আধুনিক সম্পূর্ণ মানবের সমরূপী। ইহা আনুমানিক ১০ হাজার বছর পূর্বে হোলোসিন যুগে বাস করত। এদের মাথা বড়, উচ্চতা প্রায় ৫ ফুট ৬ ইঞ্চি ও দাঁত বড়। এদের মগজের আয়তন প্রায়িক ১৪৪৯ ঘন সেন্টিমিটার।

১৯৭৮ সালে মেদিনীপুর শহর থেকে ৩০ কিমি. দূরে উত্তর-পশ্চিম দিকে অবস্থিত নৈর্গসিক বর্ণবৈচিত্র্যনিভৃত অরন্যঘন তরুলতা আগাছাকীর্ণ সবুজ ভরা রামগড়ের নিকট সিজুয়া গ্রামের অদূরে গতিময় স্বচ্ছসলিলা কংসাবতী নদীর বামতীরে ভূমিক্ষয়িত স্থানে আবিষ্কৃত হয়েছে এক আংশিকরূপে শিলীভূত ভগ্ন চোয়াল। ভারতীয় ভূতত্ত্ব সর্বেক্ষণের প্রাক্তন অধিকর্তা শ্রী এম. ভী. এ. শাস্ত্রী এই জীবাশ্মটি ১৭-২৩ বছরের এক তরুনের এবং প্রায় ১০ হাজার বছর পূর্বের আদি হোলোসিন যুগের বলে মত প্রকাশ করেছেন। এই আবিষ্কার এতদ্‌ঞ্চলে মানুষের প্রাচীনত্বে উপনীত হ'তে এক ধাপ এগিয়ে গেছে এবং এই অধ্যায়কে করেছে অবিসংবাদীরূপে উজ্জ্বলতর।

মানুষের আবির্ভাব ও ক্রমঅভিব্যক্তি বিষয়টি ব্যাপক এবং এতাবৎকাল পর্যন্ত প্রাপ্ত অতীন দিনে হারিয়ে যাওয়া নানান জীবাশ্মভূত জীবের দেহাবশেষ প্রয়োজনের তুলনায় বেশী নয়। এই সীমিত উপকরণে এই দুরূহ বিষয়ে নিশ্চিত হয়ে কিছু সিদ্ধান্তে আসা প্রায় অসম্ভব। মনে হয় অভিব্যক্তির ক্রমবিকাশের স্রোতপথ কখনো সমান্তরালভাবে প্রবাহিত হ'ত। ড্রায়োপিথেকাস্ দ্বিধা বিভক্ত হ'য়ে একদিকে মানবকার এপ্ এবং অপরদিকে রামাপিথেকাস্ শাখার উৎপত্তি করে। এই হোমিনিড রামাপিথেকাস্ থেকে মানুষরূপী মানুষ অষ্ট্রালোপিথেকাস্ রোবাস্‌টাস্ এবং অষ্ট্রালোপিথেকাস্ আফ্রিকানাস্-য়ে বিভক্ত হয়ে পড়ে। শেষোক্ত এই গোষ্ঠী হ'তে হোমো হ্যাবিলিস্ এবং পিথেকান্‌থ্রোপাস্, সিনান্‌থ্রেপোস্-এই হোমো ইরেক্‌টাস্ প্রজাতির উদ্ভব হয়। এই হোমো ইরেক্‌টাস্ হ'তে মানুষের বর্তমান প্রজাতি নিয়ান্ডার্থাল (হোমো স্যাপিয়েন্স্) উদ্ভব হয় ; আর এই মানব ক্রমে বিবর্তিত হয়ে আধুনিক সম্পূর্ণ মানব ক্রো-ম্যাগ্‌নন-য়ে (হোমো স্যাপিয়েন্স্ স্যাপিয়েন্স্) পরিবর্তিত হয়। বিবর্তনের ক্রমবিকাশের গতি প্রথমে মূলতঃ চারটি প্রধান ভাগে বিভক্ত করা যায়, যথা, মানুষরূপী বনমানুষ (১০ লক্ষ বছর)—হোমো ইরেক্‌টাস্ (৫ লক্ষ বছর)—হোমো স্যাপিয়েন্স্ (১লক্ষ ৩০ হাজার বছর)—হোমো স্যাপিয়েন্স্ স্যাপিয়েন্স্ (৪০-৩০ হাজার বছর আগে)। প্রায়োসিন যুগে (প্রায় ৭০ লক্ষ, মতান্তরে ৫০ লক্ষ) মানুষের শাখাটি মানবকার এপ্ হ'তে আলাদা হয়ে গেছে এবং দীর্ঘ দিন (৬০-৪০ লক্ষ বছর) পরে এই মানুষের শাখাটি পরিবর্তিত হয়ে ক্রমে বনমানুষে রূপান্তরিত হয় আজ থেকে প্রায় ১০ লক্ষ বছর আগে কোয়াটারনারি অধিযুগের প্রথম স্তর প্লিস্টোসিন যুগে। প্রাক্-মানবের মধ্যে দৈহিক পরিবর্তন ঘটে অতি ধীর গতিতে। বাঁচার তাগিদে বিভিন্ন কৌশল ও ক্রিয়াক্রর্ম সম্পন্ন করার প্রয়োজনে প্রাকৃতিক নিয়ম ও প্রভাবে আদিম মানবের অঙ্গ-প্রত্যঙ্গ ক্রমশঃ পরিবর্তন ও পরিবর্দ্ধন হ'তে হ'তে যুগান্তকারী বর্তমান মানুষে প্রতিস্থাপিত হয়েছে। মানুষের বিস্ময়কর ক্রমবিকাশের প্রধান কারণ মস্তিষ্কের ইতিহাস। প্রাক্-মানব থেকে সম্পূর্ণ মানব পর্যন্ত মস্তিষ্কের ক্রমবৃদ্ধি গড়ে প্রায় ৬০০ সিসি.—৯০০ সিসি.—১২৫০ সিসি.—১৫০০ সিসি. দেখা যায়।

পৃথিবীপৃষ্ঠে বিভিন্ন শিলাস্তরে প্রাপ্ত জীবাশ্মভূত নিদর্শনাদি সেই সুদূর অতীতের বিলুপ্ত আদিমানব অবস্থানের সাক্ষ্য বহন করে এবং জীবাশ্মের সামীপ্যে প্রাপ্ত আদি মানবের ব্যবহৃত পাথর, পশুর হাড় ও শিংয়ের তৈরী হাতিয়ার প্রাচীন মানব সংস্কৃতির উন্মেষ এবং মনন ও জীবনযাত্রার গতিপ্রকৃতির এক অস্পষ্ট দিগন্ত নির্দেশ করে। রামাপিথেকাস্, অষ্ট্রালোপিথেকাস্ নরাকার এপ্ উপল খণ্ডকে ঈওলিথ অস্ত্রশস্ত্র রূপে শিকারে ব্যবহার করত। তারা ছোট ছোট দলে বাস করত। এরা প্রধানতঃ ছোট এবং ধীরগতি সম্পন্ন গিরিচর প্রানী, টিকটিকি, গিরগিটি এবং কৃষ্ণসার মৃগ, পাখী ইত্যাদি সিদ্ধহস্তে বেশি শিকার করত। সেই স্মরণাতীত কালে প্রত্নপ্রস্তর যুগে মানুষ অরণ্যবাসী ও খাদ্যণ্বেষী ছিল। ছোট-বড় পশু শিকার ছিল তখনকার মানুষের আহার্যবস্তু সংগ্রহের অন্যতম প্রধান উপজীবিকা। খাদ্যখাদক এক সম্বন্ধ। তাই পশুর অণুসরনে ছিল ব্যস্ত। তারা জীবনধারণ করার জন্য গভীর শ্যামল বনানী এবং বিস্তৃত তৃণভূমিতে পশু শিকার করত। বন্যপ্রাণী শিকারের জন্য গাছের ডাল, প্রস্তরপিণ্ড, তার শঙ্ক এবং পশুর হাড়ে নির্মিত বৈচিত্র্যময় হাতিয়ার ব্যবহার করত। সাধারণ এসব হাতিয়ার দিয়ে অসাধারণ এক কঠিন কাজ হিংস্র পশু শিকার করার ব্রত

নিয়েছে, আর সাফল্যে পেয়েছে দুর্জয়কে জয় করার এক অপরিসীম তৃপ্তি। এসব আয়ুধের প্রয়োজন ছিল খাদ্য সংগ্রহ, জীবনধারনের অভিধর্ম ও নিত্য প্রয়োজনীয় বস্তুনিচয় হিসাবে। শিকারের উপযুক্ত প্রস্তর পিণ্ডে নির্মিত হাতকুঠার ব্যবহারকারীগণ প্রধানতঃ গভীর বনে বাস করত, আর ফলক হাতিয়ার ব্যবহারকারী আদিম মানব শুষ্ক ও তৃণাবৃত দিগন্তকারী প্রান্তরে বাস করত। কালের গতিতে নশ্বর জৈবিক দারুখণ্ডে নির্মিত অতুলনীয় হাতিয়ার বিলয় হয়ে গেছে। মৃগয়ালব্ধ খাদ্য ছাড়া গিরিজ-বনজ খাদ্যোপযোগী গাছের পাতা, ফল, বীজ, মূল, কন্দ, বাদাম, রসাল বৈঁচি ফল প্রভৃতি খাদ্যহিসাবে সংগ্রহ করত। পুরাপ্রস্তর যুগে মানুষ ভোজ বা উপবাসে কালাতিপাত করত। যেদিন কষ্টে শিকার যথেষ্ট হ'ত, সেদিন তারা সকলে মিলেমিশে পরিতৃপ্ত ভোজে লিপ্ত হ'ত ; এ এক আদি কমিউনিজমের দৃষ্টান্ত। আর যেদিন কোন খাদ্য সংগ্রহ করাত পারত না সেদিন উপবাসে দীনদশায় দিন যাপন করতে বাধ্য হ'ত। তারা দিন আনে দিন খায়, এমন অবস্থায় জীবনযাপন করত। পরিমিতাহার করিয়া শিকারের উদ্ধৃত খাদ্য আগামীদিনের জন্য সংরক্ষণ করার কোন মানসিকতা এবং সংরক্ষণের জন্য মৃন্ময় পাত্র তৈরী ও ব্যবহার তাদের জানা ছিল না। পশু মাংস আগুনে ঝলসিয়ে আহার্য হিসাবে গ্রহন করত। জ্বলন্ত অগ্নিকুণ্ড বা উত্তপ্ত পাথরের উপরে মাংস রাখিয়া ঝলসানো হ'ত। সমতল প্রস্তর খণ্ডের উপর কাঠ জ্বালাইয়া পরে একটি দণ্ড দিয়া অঙ্গার সরাইয়া উত্তপ্ত পাথর খণ্ড মাংস ঝলসানোর কাজে ব্যবহৃত হ'ত। পিকিং মানবের গুহার মুখে পোড়া মাটির ডেলা ও তাপদগ্ধ ফাঁটা ফাঁটা পাথরের নিদর্শন হ'তে অনুমান করা যায় যে, আদি ভূমিপুত্ররা আগুনের ব্যবহার জানত। তবে তারা আগুন উৎপন্ন করতে জানত না। মূলতঃ মাংস পোড়ানো, বন্য পশুর আক্রমণ এবং বাহিরের শৈত্য প্রবাহের নির্মম হাত হ'তে আত্মরক্ষা করা ছিল আগুন ব্যবহারের প্রধান উদ্দেশ্য। সেকালে মানুষ গিরিস্বর, প্রচণ্ড ঝড়ে দাবানল, জ্বলন্ত আগ্নেয়গিরির লাভা হ'তে উৎপন্ন আগুন ভবিষ্যতে ব্যবহারের জন্য সংরক্ষণ করত। প্রাণধারনের জন্য নিজ বুদ্ধিবলে নানাপ্রকার পাথরের এবং হাড়ের অস্ত্র নির্মান করে নিত্যোপযোগী বস্তু হিসাবে ব্যবহার করত। এসব তাদের অমর প্রতিভার এক উন্মোচিত প্রমান। স্থানকালের ব্যবধান ও গতি প্রবাহে এই আদিম কারিগরি প্রতিভা উত্তরোত্তর উৎকর্ষ সাধিত হ'তে হ'তে এক উন্নতমানের প্রযুক্তিবিদ্যায় পরিণত হয় এবং ইহার ফলশ্রুতি হিসাবে এক উন্নত সংস্কৃতির উদ্ভব হয়। এই উন্নতি মনে করিয়ে দেয় গতানুগতিরকার উপর বীতরাগ এবং প্রয়োজনের তাগিদে নতুন প্রযুক্তিবিদ্যা আবিষ্কারের দিকে স্বাভাবিক এক স্পৃহা। প্রাগৈতিহাসিক যুগে হাতিয়ার তৈরীর জন্য অবশ্য প্রস্তর ছিল প্রধান উপাদান এবং ইহা অনায়াসে সংগ্রহ করার জন্য আদিম মানব প্রধানতঃ বাস করত বিস্তৃত সংস্তর-শিলাকীর্ণ বনাঞ্চলে ও নদী সন্নিকটে। নদীস্রোতে দূরদেশ হ'তে বাহিত শিলা অস্ত্র তৈরীর কাছে ব্যবহৃত হ'ত। তাছাড়া রূপকারেরা শিকার হত পশুর হাড় হাতিয়ার নির্মানে ব্যবহার করেছিল।

পুরাপলীয় যুগে প্রধানতঃ ক্ষয়িষ্ণু পাহাড়, গিরিকন্দর, বিলীয়মান শৈলাঞ্চল ও তার সানুদেশ পার্ব্বত্য নদীতটচত্বর ছিল আদিম মানুষের আবাসস্থল। বাসোপযোগী কালজীর্ণ প্রাকৃতিক গুহাগহ্বরে শীত-বর্ষা কালে বাস করত। প্রয়োজনে ও সময়বিশেষ চামড়ার তাঁবুতে বাস করত। তাছাড়া পশুচর্মে নির্মিত দেহাবরণ শরীরকে শীতের হাত হ'তে রক্ষা করত। পোষাক তখন শীলতা রক্ষার জন্য ব্যবহৃত হ'ত না। খাদ্য সংগ্রহের জন্য তারা পশুর পশ্চাদানুসরণ করত এবং স্থান হ'তে স্থানান্তর গমন করত। ফলে, তাদের জীবন ছিল যাযাবর এবং বিশেষ কোন স্থায়ী ঘরবাড়ি তাদের ছিল না। গুহাগৃহ ছিল তাদের এক অস্থায়ী আবাস। স্থায়ী অশন-বসনের কোন ব্যবস্থা ছিল না। আদিম বৃহদাকার লোমশ দেঁতো ম্যামথ, যার ছিল খুব ঘন ও হলদে-ধূসর বড় লোম (প্রায় ১ ইঞ্চি লম্বা) দেহের দু'পাশে বিস্তৃত, পিঠে বড় কুঁজ, গুহাবাসী সিংহ, নেকড়ে, লোমশ গণ্ডার, যার দেহ লম্বাটে, মাথা সরু, উপরের ঠোঁট ত্রিধা বিভক্ত, লম্বা সরু তীক্ষ্ণাগ্র কান, ছোট বাঁকা চোখ, দুটি খড়্গাযুক্ত, যার সম্মুখেরটি বড়, পশ্চাতেরটি ছোট, ঘাড় খুব ছোট, পা দেহভাবের তুলনায় অত্যন্ত ছোট, অতিকায় জলহস্তী, বুনো ষাঁড়, চিতা, ভালুক, বন্য মহিষ, শজারু, ক্ষিপ্রগতি বলগা হরিণ,

কস্তুরী মৃগ, কৃষ্ণসার মৃগ, আইবেক, বন্য ছাগ, কুকুর, জিরাফ, উটপাখি ইত্যাদি যেসব পশু ভক্ষণের জন্য শিকার করত ; আর তাদের চামড়া দ্বারা তাঁবু-আস্তানা তাদের পছন্দ নদীতটে তৈরী করত। জীবনধারণের জন্য পশুখাদ্যের মতন গতিময় স্রোতসিনীধারার অনায়াসলভ্য জল ছিল এক অপরিহার্য উপাদান। তাছাড়া নদী প্রবাহের জন্য আবাসস্থলের কিয়দাংশ সুরক্ষিত থাকত। ফলে, বন্য পশুর হিংস্র আক্রমণ প্রতিহত হ'ত। এতদতিরিক্ত পশুকুল জলপানের জন্য চঞ্চলা পাহাড়ী নদীপ্রবাহে ও ঝর্ণায় যাতায়াত হেতু তাদের বাসস্থল ও গতিপথের দিশারা পাওয়া যেত। ফলতঃ কালক্ষেপ না করে মানুষ অরণ্যঘন স্থানে পশু শিকারোদ্দেশ্যে সরাসরি যাত্রা করত। জীবনদায়িনী এই পার্ব্বত্য দুর্বার গতিযুক্ত নদীস্রোত হয়ে উঠত মানুষ ও তার সমসাময়িক পশুকুলের এক মিলনক্ষেত্র। এই জলস্রোতগুলি আজন্ম প্রানবন্ত মানবেতিহাসের কথা স্বতঃ কলকল রবে গেয়ে যায় তার আপন ইচ্ছায়। প্রত্নপ্রস্তর যুগে মানুষ দলবদ্ধ হয় মৃগয়ায় বাহির হ'ত এবং শিকার লব্ধ আহার্যদ্রব্য সকলে একত্রে উপভোগ করত। সে যুগে মানুষ বন্য পশুর আক্রমণ হ'তে নিজেকে রক্ষা করতে বাধ্য হয়ে দলবদ্ধ গোষ্ঠীজীবনযাপন করত। তাছাড়া বড় বড় হিংস্র বন্য পশু অরণ্যানীতে একাকী শিকার করা বহুলাংশে অসম্ভব ছিল। নিরাপত্তাও ছিল কম। সেই জন্য পারস্পরিক সহযোগিতার প্রয়োজন। মানুষ তখন খাদ্য সংগ্রহকারী এবং তাদের জীবনে সমষ্টি চেতনা উন্মোষিত হয়েছিল। নিয়ান্‌ডার্থাল্ আদি মানব সম্ভবতঃ পারিবারিক সমাজভিত্তিক জীবনযাপন করত। এরা মৃতদেহকে সযত্নে সমাধিস্থ করত এবং মৃতব্যক্তির সমাধিতে তাদের ব্যবহার্য অস্ত্রশস্ত্র, অলঙ্কার, খাদ্য, পানীয় জল দিত, যেন মৃতের আত্মা পরজগতে জীবনযাপনের জন্য অভীষ্ট বস্তু অনায়াসে পায়। ফ্রান্স দেশের কোরিজ জেলাতে অবস্থিত লা চ্যাপেল্-অক্স-সেণ্টে নিয়ান্‌ডার্থাল্ মানবের কবরে পাথরের অস্ত্র পাওয়া গেছে। ইহা হ'তে অনুমিত হয় যে, প্রায় ৬০ হাজার বছর পূর্বে মানুষ জন্মান্তরবাদ ও পরজগতের অস্তিত্বে বিশ্বাসী ছিল এবং এরূপ প্রথা প্রাচীন ধর্মভাবের অন্তর্নিহিত এক গভীর অভিব্যক্তিস্বরূপ। প্রাগৈতিহাসিক মানুষের জীবনযাত্রা ছিল সহজ সরল, পরিবহন গমনাগমন ছিল শ্লথ, আর সীমাবদ্ধ এক গণ্ডীর মধ্যে আবদ্ধ।

আদিম মানুষের জীবনের ইতিকথা অধিকতর স্পষ্টভাবে জানতে গেলে আরও অনবদ্য গবেষণার দাবী রাখে তার আপন গুরুত্বে। প্রাগৈতিহাসিক আয়ুধ, শুল্ক, প্রস্তর পিণ্ড ও জীবাশ্ম নিদর্শনাবলীসম্ভার অণ্বেষিত প্রত্নযুগের আদি জনজীবনের ও আলোছায়ায় তাৎপর্যময় উন্মেষিত সমাজবৃত্তের বিচিত্র এক রহস্য বিস্ময়কর ভাবে উদঘাটিত করে। এসব দুরপনেয় মহার্হ সরঞ্জামের সন্ধান পাওয়া যায় অধিবসতি নানা উপত্যাকায়, নদীতটচত্বরে, কিংবা একদা মানবজীবনের সঙ্গে বিজড়িত পাহাড়তলির বিভিন্ন নিবিড় আরণ্যক ও দুর্গম শিলাকীর্ণ অঞ্চলে। আদিম মানুষের দ্বারা নির্মিত তথা ব্যবহৃত আয়ুধসকল দেখে বোঝা যায় যে, তাদের জীবনচর্যার ভিত ছিল পশু শিকারে ও মাংসাহারে। আর শিকারে তাদের সর্বতোমুখী প্রতিভা।পশু শিকারের গুরুত্ব অবশ্য বিবর্তিত ধারাবাহিক সমষ্টি জীবনধারায় ও সংস্কৃতিতে এক বিমূর্ত্ত রূপ ধারণা করেছে এবং আয়ুধে তার প্রকৃত প্রতিচ্ছায়ার সার্থক সরস রূপের প্রতিফলন দেখা দিয়েছিল। এভাবে ক্রমশঃ আবর্তিত সভ্যতাগর্বী এক মানবসমাজ জগতে নতুনত্ব নিয়ে উন্মেষ লাভ করল।

আফ্রিকার তৃণপ্রান্তরে নর ও বানরের পূর্বপুরুষের চিহ্ন পাওয়া গেছে। তা'হলো আফ্রিকা মহাদেশ কি প্রথম মানুষ প্রাণীর জন্মভূমি ? এশিয়া মহাদেশে ভারত, পাকিস্তান, মধ্যপ্রাচ্য, চীন এবং আফ্রিকায় নরকার এপ্ রামাপিথেকাস্ পাওয়া গেছে, যা থেকে ক্রমে আধুনিক সম্পূর্ণ মানবে বিবর্তিত হয়েছে। তা'হলো কি এই অঞ্চলে প্রথম মানুষের জন্মভূমি ? তবে অনেকে বিশ্বাস করেন ভারত, পাকিস্তান, মধ্যপ্রাচ্য ও চীন এশিয়াখণ্ডের কোন এক স্থানে প্রথম মানুষের জন্ম হয়েছিল। আফ্রিকা, জাভা, চীন, ইউরোপখণ্ডে আদিমতম মানব এক জায়গায় মানব ক্রমবিকাশের সব ধাপের জীবাশ্ম পাওয়া যায়নি। তবে কি বিবর্তনের ধারায় এক স্তর হ'তে উন্নত অন্য কোন স্তরের মানুষ দূরবর্তী স্থানে

গতিবিধি ছিল ? না কি এক এক জায়গায় এক এক স্বাতন্ত্র আদিবাসী ? দূর অতীতের কুহেলিতে আজও সম্পূর্ণ রহস্যাবৃত এসব প্রশ্নের উত্তর। অনন্য গবেষণা কালে দিবে এসব প্রশ্নের সদুত্তর। আর রহস্যাবৃত দুর্নামায়মান অতীত মানবের বিলুপ্ত সংস্কৃতি ও প্রানবন্ত জীবনযাত্রা, যা এখনও আমাদের কাছে অনেকাংশ রয়ে গেছে অজ্ঞাত, তার ইতিবৃত্ত, শাশ্বত জ্যোতিকে নিঃসংশয়ে ফুটিয়ে তুলবে, করে তুলবে চেনা-জানা।

## গ্রন্থসূচী

ইসলাম, মহমুদা (অনুদিত), নৃতত্ত্বের সহজ পাঠ, দ্বিতীয় সংস্করণ, বাংলা একাডেমী, ঢাকা, ১৩৮৮।
চ্যাটার্জ্জী, বজ্রকুমার ও গুরুদাস কুমার,মানব বিকাশের উৎস সন্ধানে, হুগলী, ১৩৮৫।
দাশগুপ্ত, পরেশচন্দ্র, প্রাগৈতিহাসিক বাঙলা, অনিমা প্রকাশনী, কলিকাতা, ১৩৮৮।
নেস্তুর্থ, মিখাইল, মানব সমাজ-প্রজাতি, জাতি, প্রগতি, (অনুবাদ : দ্বিজেন শর্মা), মীর প্রকাশন, মস্কো, ১৯৮৪।
বসু, শচীন নাথ, প্রাগৈতিহাসের মানুষ, ফার্মা কে এল্ মুখোপাধ্যায়, কলিকাতা, ১৯৬৩।
মুখোপাধ্যায়, দীপক, প্রাগৈতিহাসিক সংস্কৃতির রূপরেখা, সারস্বত লাইব্রেরী, কলিকাতা, ১৯৮২।
সরকার, আর.এম., শারীরিক নৃবিজ্ঞান পরিচয়, কলিকাতা, ১৩৯১।
সরকার, আর.এম., শারীরিক নৃবিজ্ঞান, নলেজ হাউস, কলিকাতা, ১৯৯৫।
Clark, Wilfrid le Gros, History of the Prinmates, Tenth edition, British Museum (Natural History), London, 1970.
Lan-po, Chia, The Cave home of Peking Man, Foreign Languages Press, Peking, 1975.
Lanpo, Jia, Early Man in China, Foreign Languages Press, Beijing, 1980.

## Contributors

1. **Smt. Baisali Datta,** *UGC-Jr. Research Fellow,* Department of Museology.
2. **Smt. Dhriti Ray,** *UGC-Jr. Research Fellow,* Department of Museology.
3. **Dr. Pradip Kr. Basu,** *Former Student,* Department of Museology.
4. **Smt. Smita Nandi,** *Sr. Museum Assistant,* Asutosh Museum of Indian Art.
5. **Dr. Samir Kr. Mukherjee,** *Professor,* Department of Museology.
6. **Smt. Indrani Bhattacharya,** *Lecturer,* Department of Museology.
7. **Smt. Mahua Chakraborty,** *Lecturer,* Department of Museology.
8. **Dr. Chhanda Das,** *Reader & Head,* Department of Museology.
9. **Sri Supreo Chanda,** *Lecturer,* Department of Museology.
10. **Smt. Kakoli Sinha,** *Former UGC - Research Fellow,* Department of Museology.
11. **Dr. Atul Chandra Bhowmick,** *Professor,* Department of Museology.